খৌনাওজম লক্ষ্মীকান্ত সিংহ

বাংলাদেশের প্রেক্ষাপটে

# মণিপুরী জনগোষ্ঠী

খৌনাওজম লক্ষ্মীকান্ত সিংহ

প্রকাশক



এথনিক কমিউনিটি ডেভেলপমেন্ট অর্গানাইজেশন (একডো)
১৭, উর্মি (২য় তলা) পশ্চিম শিবগঞ্জ, সিলেট, বাংলাদেশ
E-mail: lakshmikanta singh@yahoo com

প্রকাশকাল
ডিসেম্বর ২০০৯

প্রচ্ছদ
এন যোগেশ্বর অপু



মুদ্রণ
রিমন কম্পিউটার এন্ড গ্রাফিক্স
৪১-রাজা ম্যানশন (৩য় তলা)
জিন্দাবাজার, সিলেট
মোবা ০১৭১২০০৩৭২৪৮

মূল্য
৩৫ ০০ টাকা মাত্র

## লেখকের কথা

বাংলাদেশে বসবাসরত অসংখ্য ক্ষুদ্র নৃতাত্ত্বিক বা আদিবাসী জনগোষ্ঠীর মধ্যে মণিপুরী জনগোষ্ঠী অন্যতম। তাদের অতীত ঐতিহ্য বিভিন্নভাবে সমৃদ্ধ ও গৌবরোজ্জ্বল হলেও বর্তমানে এ দেশের প্রেক্ষাপটে মণিপুরীরা ক্রান্তিকাল অতিক্রান্ত করছে। আমরা জানি, বর্তমানে পৃথিবী থেকে অনেক ক্ষুদ্র নৃতাত্ত্বিক জনগোষ্ঠীর ভাষা, সংস্কৃতি ও পরিচয় বিলুপ্ত হয়ে গেছে। এ পর্যন্ত ঠিক কতটি নৃতাত্ত্বিক, আদিবাসী বা সংখ্যালঘু জনগোষ্ঠীর ভাষা ও সংস্কৃতি পৃথিবী থেকে বিলুপ্ত বা হারিয়ে গেছে তার সঠিক হিসাব না থাকলেও এ বিলুপ্তির প্রক্রিয়া যে এখনো অব্যাহত রয়েছে এবং থাকবে এ বিষয়ে নিশ্চিত। আমি নিজে একজন মণিপুরী জনগোষ্ঠীর সদস্য হিসেবে এ জনগোষ্ঠীকে কিভাবে এ ধরনের বিলুপ্তির প্রক্রিয়া থেকে রক্ষার চেষ্টা করা যেতে পারে এবং সে জন্য আমাদের সমাজে বর্তমান বিরাজমান কিছু সামাজিক সংকট আত্মসমালোচনার দৃষ্টিকোণ থেকে এখানে উপস্থাপন করার চেষ্টা করেছি। আমি কখনো নিজেকে এখানে উপস্থাপিত সমাজের বিভিন্ন সীমাবদ্ধতাগুলোর উর্ধ্বে বা নিজেকে এখান থেকে দায়মুক্ত বলে মনে করি না। এ লেখার মাধ্যমে আমি মণিপুরী সমাজে বিরাজমান বিভিন্ন সমস্যাসমুহ সমাজের নেতৃবৃন্দ, সুশীল সমাজ এবং বিশেষ করে তরুণ সমাজের নিকট তুলে ধরে এ নিয়ে একটা আলোচনা বা চিন্তার খোরাক যোগানোর প্রয়াস থেকেই আমার এ লেখা। 'এ ধরনের লেখালেখির সাথে পূর্বে আমার কোন ধরনের সম্পৃক্ততা না থাকলেও নিজ জনগোষ্ঠীর প্রতি মমত্ববোধ এবং নিজ দায়িত্ববোধই এ লেখার প্রতি আমাকে অনুপ্রেরণা যুগিয়েছে। আমি মনে করি পাঠক সমাজ আমার এ লেখাটি পড়ে এখানে অগোছালোভাবে উপস্থাপিত বিষয়সমুহ পাঠকদের মধ্য থেকে যে কেউ আরো সুন্দর এবং সুনিপুণ লেখনির মাধ্যমে সঠিকভাবে উপস্থাপন করে এ সমাজের বিরাজমান বিভিন্ন সমস্যাগুলোর বিষয়ে সুস্থ দিক নির্দেশনা প্রদান করলেই আমার এ লেখা সার্থক হবে। উল্লেখ্য যে, আমার এ লেখায় আমি বিভিন্ন বিষয়ে কিছু বিষয়ভিত্তিক কেস স্টাডি উপস্থাপন করার চেষ্টা করেছি। এখানে নির্দিষ্ট করে কোন ব্যক্তি বিশেষকে উদ্দেশ্যমূলকভাবে আঘাত করার উদ্দেশ্যে কোন বিষয় উপস্থাপন করা হয়নি। এগুলো কাল্পনিক একটি চিত্র মাত্র। তাই এ সকল কেস স্টাডিতে উল্লেখিত ঘটনা ও নাম কারো সাথে মিলে গেলে এটি একটি কাকতালীয় মিল বলে গণ্য করা হবে। আমার এই লেখাটি মণিপুরী ভাষায় ভাষান্তরিত করে আমাকে কৃতজ্ঞতার পাশে আবদ্ধ করেছেন আমার অগ্রজ মণিপুরী কবি ও লেখক খোইবোম ইন্দ্রজিৎ সিংহ। তিনি বাংলাদেশ মণিপুরী সাহিত্য সংসদ এর জন্মলগ্ন থেকে বিভিন্ন গুরুত্বপূর্ণ পদে নেতৃত্ব দিয়ে আসছেন। তাঁর মণিপুরী ভাষায় লেখা গল্পগ্রন্থ *'মচু নাইবা মঙ'* এবং কাব্যগ্রন্থ *'ইন্নাফি'* বাংলাদেশ এবং মণিপুরের মণিপুরী ভাষাভাষীদের নিকট বেশ জনপ্রিয়তা লাভ করে। তিনি বর্তমানে বাংলাদেশ কৃষিব্যাংকের একজন কর্মকর্তা হিসেবে কর্মরত। পারিবারিক জীবনে তিনি এক পুত্র ও এক কন্যা সন্তানের গর্বিত পিতা। তার ছেলে খোইরোম

লেইশেম বাংলাদেশে বসবাসরত মণিপুরীদের মধ্যে প্রথম বাংলাদেশ নৌবাহিনীতে কমিশনপ্রাপ্ত হয়ে বর্তমানে সাব-ল্যাফটেনেন্ট হিসেবে কর্মরত। মেয়ে খোইরোম লিক্‌লা একাদশ শ্রেণীতে অধ্যয়নরত। স্ত্রী চন্দ্র কলা দেবী একজন সু-গৃহিনী এবং তার সকল কাজে অনুপ্রেরণা যুগিযে যাচ্ছেন।

তাছাড়া আমাব এ লেখায় যারা অনুপ্রেরণা যুগিযেছে তারা হচ্ছে বন্ধু প্রতীম মণিপুরী কবি ও লেখক এন যোগেশ্বর অপু, শেরাম নিরঞ্জন সিংহ ও শেরাম অঞ্জন সিংহ এবং কম্পোজসহ অন্যান্য কাজে সহযোগিতা করেছে সহকর্মী নোংপকলৈ সিনহা। আমি তাদেব সবার নিকট কৃতজ্ঞতা প্রকাশ করছি।

ধন্যবাদসহ

**থৌনাওজম লক্ষ্মীকান্ত সিংহ**

E-mail: lakshmikanta singh@yahoo com

**ভূমিকাঃ**

বাংলাদেশ আযতনেব দিক দিযে একটি ছোট্ট দেশ। আযতনে ছোট হলেও নানা ধর্ম, বর্ণ, জাতি ও সম্প্রদাযেব সম্মিলিত বসবাসেব কাবণে নিঃসন্দেহে বাংলাদেশ বিশ্বেব অন্যতম বৈচিত্রপূর্ণ দেশ। এখানে মূল স্রোতধাবাব বাঙ্গালি জনগোষ্ঠীব পাশপাশি বযেছে ক্ষুদ্র ক্ষুদ্র অসংখ্য নৃতাত্ত্বিক জাতিগোষ্ঠীব বসবাস। যাবা বর্তমান বৈশ্বিক প্রেক্ষাপটে আদিবাসী নামে সমধিক পবিচিত। বাংলাদেশে বসবাসবত এ সকল নৃতাত্ত্বিক বা আদিবাসী জাতিগোষ্ঠীব মধ্যে চাকমা, মাবমা, গাবো, হাজং, ত্রিপুবা, মণিপুবী, খাসি ও পাত্র ইত্যাদিব নাম বিশেষভাবে উল্লেখযোগ্য। ধাবনা কবা হয, বর্তমানে বাংলাদেশে এ সকল ক্ষুদ্র জাতিগোষ্ঠীব সংখ্যা ৪৫ এব মতো। যদিও এব প্রকৃত হিসাব নিযে সবকাবি ও বেসবকাবি পর্যাযে এখনো নির্ভবযোগ্য কোন সঠিক তথ্য নেই। বাংলাদেশেব সিলেট অঞ্চলে বসবাসবত নৃতাত্ত্বিক/আদিবাসী জনগোষ্ঠীব মধ্যে খাসি, মণিপুবী, পাত্র, গাবো, হাজং, ত্রিপুবা, ওঁবাও ও বিভিন্ন চা-শ্রমিক জনগোষ্ঠীব নাম বিশেষভাবে উল্লেখযোগ্য। সিলেট অঞ্চলে বসবাসবত এ সকল আদিবাসী জনগোষ্ঠীব মধ্যে মণিপুবী একটি সুপবিচিত জনগোষ্ঠী। জনসংখ্যাব বিবেচনায এ জনগোষ্ঠী খুব একটা বেশি না হলেও তাদেব দীর্ঘদিনেব সমৃদ্ধ সাংস্কৃতিক ইতিহাস ও ঐতিহ্যেব কাবণে তাবা শুধু বাংলাদেশে নয সমগ্র ভাবত উপমহাদেশে বেশ সুপবিচিত। এ জনগোষ্ঠীব প্রাচীন ঐতিহ্যবাহী সংস্কৃতি ও তাদেব কিছু নিজস্ব ও স্বতন্ত্র বৈশিষ্ট্যেব কাবণে অপবাপব জনগোষ্ঠীব অধিকাংশই মণিপুবীদেব আর্থ-সামাজিক ও অন্যান্য বিষযে একটি স্বাবলম্বী জনগোষ্ঠী হিসেবে মনে কবেন। ফলে অপবাপব জনগোষ্ঠী এমনকি মণিপুবীদেব মধ্যে অনেকে নিজেদেব প্রকৃত অবস্থা সম্পর্কে অহেতুক একটা উচ্চ ধাবণা পোষণ কবে থাকেন। যা কোন কোন ক্ষেত্রে এ জনগোষ্ঠীব প্রকৃত উন্নযনেব জন্য বিভিন্ন উন্নযনমূখী পদক্ষেপ গ্রহণে অন্তবায সৃষ্টি কবছে। বাস্তবতাব নিবীখে এ লেখাব মাধ্যমে মণিপুবী জনগোষ্ঠীব প্রকৃত অবস্থা সম্মানিত পাঠকদেব নিকট তুলে ধবাব চেষ্টা কবছি। এ বিষযে আমাব উপস্থাপিত বক্তব্যেব সাথে অনেকেই দ্বি-মত পোষণ কবাতে পাবেন। তবে এখানে উপস্থাপিত সকল বিষয আমাব ব্যক্তিগত পর্যবেক্ষণ ও অভিজ্ঞতাব আলোকে উপস্থাপনেব চেষ্টা কবেছি মাত্র।

**মণিপুরীদের মধ্যে বর্তমান শিক্ষা ও ভিন্ন কিছু প্রেক্ষাপট**

সাবাবিশ্বেব একটি সাধাবণ চিত্র হচ্ছে আদিবাসীবা মূল স্রোতধাবাব জনগোষ্ঠীব চেযে শিক্ষা, সংস্কৃতি, আর্থ-সামাজিক অবস্থা ইত্যাদি সকল ক্ষেত্রে পিছিযে থাকে। আদিবাসী জনগোষ্ঠী হিসেবে যা খুবই স্বাভাবিক একটি চিত্র। বাংলাদেশে বসবাসবত অন্যান্য সকল আদিবাসীদেব ক্ষেত্রে এ বিষযে প্রায একই চিত্র দেখা গেলেও মণিপুবী আদিবাসী জনগোষ্ঠীব বিষযটি এখানে একটু ভিন্ন। বর্তমানে বাংলাদেশে জাতীয গড স্বাক্ষবতাব হাব ৬৫% (যদিও এ হাব নিযে সবকাবী ও বেসবকাবী বিভিন্ন প্রতিষ্ঠানেব বিভিন্ন ধবনেব পরিসংখ্যান রযেছে) সেখানে মণিপুবী জনগোষ্ঠীব স্বাক্ষবতাব হাব ৯০% এব উপবে। যা বর্তমান বাংলাদেশেব জাতীয গড স্বাক্ষবতাব হাবেব তুলনায অনেক বেশি। একটি পিছিযে পডা জনগোষ্ঠী হওযা সত্ত্বেও যেখানে তাদেব স্বাক্ষবতাব হাব গড জাতীয সাক্ষবতার হাবেব চেযে এগিযে থাকায সে জনগোষ্ঠীব বিভিন্ন সমস্যা এবং তাদেব মধ্যে উন্নযনেব যথেষ্ট সুযোগ সুবিধাব যে অভাব বযেছে সেটা যে কারো পক্ষে বিশ্বাস করা কঠিন হবে। তাছাডা মণিপুবী সংস্কৃতি একটি সমৃদ্ধ সংস্কৃতি। জনসংখ্যাব

বিচাবে একটি ক্ষুদ্র নৃতাত্ত্বিক জনগোষ্ঠীর সংস্কৃতি হযেও মণিপুবী সংস্কৃতি বর্তমানে শুধু বাংলাদেশে নয গোটা ভারত উপমহাদেশে অতীতকাল থেকেই তার একটি সম্মানজনক অবস্থান ধরে রাখতে সক্ষম হযেছে। যা অন্যান্য কোন ক্ষুদ্র নৃতাত্ত্বিক/ আদিবাসী জনগোষ্ঠীর বেলায তেমনটি দেখা যায না। কাবণ এ উপমহাদেশের সংস্কৃতিবোদ্ধাগণ মণিপুবী সংস্কৃতিকে একটি সমৃদ্ধ সংস্কৃতি হিসেবে আজ থেকে অনেক বছর আগে থেকেই স্বীকৃতি দিযে আসছেন। কিন্তু বলতে দ্বিধা নেই এতো কিছুর পবও এ জনগোষ্ঠীব লোকজন আজ খুব একটা ভাল নেই। প্রকৃত অবস্থা এব অনেকটা উল্টো। মণিপুবী জনগোষ্ঠীব গড স্বাক্ষবতাব হাব জাতীয হাবের তুলনায অনেক বেশি হলেও উচ্চশিক্ষাব হাব এখনো অনেক কম। বিগত প্রায অর্ধদশক থেকে এ জনগোষ্ঠীর মধ্যে উচ্চশিক্ষাব হাব ক্রমান্বযে কিছুটা বৃদ্ধি লক্ষ্য কবা গেলেও সঠিক এবং গুণগত মানসম্পন্ন উচ্চশিক্ষা গ্রহণকাবীব সংখ্যা এখনো প্রত্যাশাব তুলনায অনেক কম। তবে আশার কথা, বর্তমান তরুণ/তরুণীদেব মধ্যে উচ্চশিক্ষাগত যোগ্যতাসম্পন্ন লোকের সংখ্যা বৃদ্ধি পাবাব পাশপাশি গুণগতমানসম্পন্ন উচ্চশিক্ষায শিক্ষিত লোকেব সংখ্যাও ক্রমান্বযে বৃদ্ধি পাচ্ছে। আবার উচ্চশিক্ষা গ্রহণেব ক্ষেত্রে শহব ও গ্রামে বসবাসরত মণিপুবী মহিলা ও পুরুষেব মধ্যে কিছুটা ভিন্ন চিত্র লক্ষ্য করা যায়। গ্রামাঞ্চলে বসবাসবত মণিপুরীদেব মধ্যে উচ্চশিক্ষা গ্রহণকাবী পুরুষ ও মহিলার আনুপাতিক হার নিযে সঠিক কোন পরিসংখ্যান না থাকলেও মনে করা হয এ ক্ষেত্রে মহিলা ও পুরুষের আনুপাতিক হাবে খুব একটা উল্লেখযোগ্য ব্যবধান নেই। অপরদিকে মণিপুরী অধ্যুষিত দেশেব একমাত্র বিভাগীয শহর সিলেটে বসবাসবত মণিপুরী জনগোষ্ঠীর পুরুষদের মধ্যে এখনো উচ্চ শিক্ষা গ্রহণেব হার আশাব্যঞ্জক নয। বর্তমানে সিলেট শহরে মণিপুবী মহিলাদেব উচ্চশিক্ষা গ্রহণেব হাব পুরুষেব চেযে তুলনামূলকভাবে অনেক বেশি। উদাহবণস্বরূপ বর্তমানে সিলেট শহবে মোট ৬ জন মণিপুবী শিক্ষার্থী বিভিন্ন মেডিকেল কলেজে চিকিৎসা শাস্ত্রে লেখাপডা কবছে এব মধ্যে মহিলা শিক্ষার্থীব সংখ্যা ৪ জন ও পুরুষ ২ জন। অন্যদিকে বর্তমানে সিলেট শহবে মণিপুবীদেব মধ্যে স্নাতকোত্তর ডিগ্রী অর্জনকাবীব সংখ্যা ২৬ জন। এর মধ্যে মহিলা ১৮ জন এবং পুরুষ মাত্র ৮ জন। এটি পুরুষেব চেযে মহিলাবা সাধারণ শিক্ষা ও উচ্চশিক্ষাব ক্ষেত্রে ক্রমান্বযে এগিয়ে যাবার একটি উল্লেখযোগ্য চিত্র এবং নাবী-পুরুষেব মধ্যে শিক্ষাব এ ব্যবধান ক্রমান্বয়ে বৃদ্ধি পেযে চলেছে। ফলে বর্তমানে মেডিকেলসহ অন্যান্য শিক্ষা প্রতিষ্ঠানে উচ্চশিক্ষা গ্রহণকারী মণিপুরী মহিলাদেব মধ্যে ভবিষ্যতে তাদেব শিক্ষাজীবন সমাপ্ত করে পারিবাবিক জীবনে তাদেব সমমান শিক্ষাগত যোগ্যতাসম্পন্ন পাত্র পাওযা যাবে কিনা এ নিযে অনেকে দ্বিধাদ্বন্দ্বে ভোগছেন। কাবণ বর্তমানে স্কুলেব গন্ডি সমাপ্ত করতে পারেনি এমন অনেক ছেলেদেব সাথে অনেক অভিভাবককে তাদের উচ্চ মাধ্যমিক পাশ বা অধিক শিক্ষিত মেযেদের অনিচ্ছাসত্ত্বেও বিযে দিতে হচ্ছে।

### কেস স্টাডি-(১)

*নুংশিতম্বী (ছদ্ম নাম) সিলেট শহবে সাধারণ মণিপুবী পরিবারে জন্ম নেয়া একটি মেয়ে। ছোটবেলা থেকে সে খুব শান্ত শিষ্ট এবং লেখাপড়ায তাব যথেষ্ট ঝোক ছিল। দরিদ্র পবিবাবে জন্মগ্রহণ করা এবং শৈশবে বাবা মারা গেলেও নিজের একক প্রচেষ্টায একসময স্নাতক ডিগ্রী অর্জন কবতে সক্ষম হয। তাব মাযেব স্বপ্ন ছিল দরিদ্র এবং স্বামী না*

*থাকাসত্ত্বেও মেযে যেহেতু শিক্ষিত হযে উঠছে তাই তিনি মেযেকে নিশ্চযই একটি ভাল পাত্রেব হাতে তুলে দিযে নিশ্চিন্ত হতে পাববেন। মেযে লেখাপডা সমাপ্ত করার পব কিছু দিন বেকার থাকলেও পরে একটি সরকাবী চাকুরীতে যোগদান কবে। কিন্তু দারিদ্রতা, গাযের রং শ্যামলা থাকাব কাবণে শৈশবে পিতা হাবানো এই মেযেব মা মেযের বিযে নিযে চিন্তা ভাবনা শুরু কবেন। অন্যদিকে প্রতিবেশি এবং তাব নিকটজনেবাও মেযের গাযের বং একটু শ্যামলা বলে মেযের বিযেব বিষযে তেমন বাছবিচার না কবাব পরামর্শ দেন। নিরক্ষর মাও প্রতিবেশিব এ সকল কথায মেযেব বিযে নিযে বেশ দুশ্চিন্তায পড়ে পববর্তীতে ঐ মেযেকে তাডাহুড়ো করে পাত্র হিসেবে বিদ্যালযেব গন্ডি না পেবোনো একটা ছেলেব হাতে তুলে দেন।*

এখানে অনেকেব মনে প্রশ্ন জাগতে পাবে পারিবাবিক জীবনে পুরুষবা তাদেব স্ত্রীদেব তুলনায অধিক শিক্ষিত হলে কোন প্রশ্ন থাকে না। কিন্তু মহিলাবা পুরুষেব চেযে বেশি শিক্ষিত হলে দোষেব কি? এ বিষযে আমাব বক্তব্য হচ্ছে, মণিপুবী সমাজ ব্যবস্থা বাঙালীদের মতই পুরুষ তান্ত্রিক সমাজ ব্যবস্থা হওযার কাবণে এখানে পাবিবাবিক বা সামাজিক কোন বিষযে সিদ্ধান্ত গ্রহণেব ক্ষেত্রে নাবীদেব ভূমিকা খুবই গৌণ। তাই একটি পরিবারে পুরুষেব চেযে মহিলা অধিক যোগ্য ও শিক্ষিত হলেও সিদ্ধান্ত গ্রহণেব ক্ষেত্রে তার ভূমিকা এখনো নগণ্য। বর্তমান সামাজিক প্রেক্ষাপট অনুযাযি শিক্ষিত মহিলাবা অধিকাংশ ক্ষেত্রে তাদেব সেই শিক্ষাকে পাবিবাবিক জীবনে নানা ক্ষেত্রে কাজে লাগাতে ব্যর্থ হয। বিষযটি সবাইকে খুবই গুরুত্ব সহকাবে বিবেচনা কবা উচিত বলে আমি মনে কবি। উচ্চ শিক্ষা গ্রহণের ক্ষেত্রে নাবী-পুরুষের এ ক্রমবর্ধমান ব্যবধানকে খাটো করে দেখাব কোন সুযোগ নেই। বিষযটি বিশেষ কবে বাংলাদেশে বসবাসবত মণিপুবীদের আর্থ-সামাজিক অবস্থা এবং আগামীতে মণিপুবী জনগোষ্ঠীব পবিচিতি ও অস্তিত্বেব সাথে ওতোপ্রোতোভাবে জডিত। এ বিষযে কবণীয সম্পর্কে আমাদেব বর্তমান নেতৃবৃন্দ এবং সংশ্লিষ্ট অভিভাবকগণ এখনই উদ্যোগী না হলে এব ভবিষ্যত পবিণাম কি হতে পাবে তাব কিছু কিছু আলামত আমবা অনেকে ইতোমধ্যে কম-বেশি অনুধাবন করতে শুরু করেছি। বিষযটি নিযে সকলকে যার যাব অবস্থান থেকে এখনই ভাবতে হবে। ভাবতে হবে নাবীব পাশপাশি কিভাবে পুরুষদেব উচ্চ শিক্ষায শিক্ষিত করে মহিলাদের ভবিষ্যত সু-সম পাবিবাবিক জীবন সুনিশ্চিত কবা যায। শিক্ষিত এবং যোগ্য মহিলাদের সামাজিক বিভিন্ন সিদ্ধান্ত গ্রহণ প্রক্রিযার সাথে সম্পৃক্ত কবাও খুবই জরুরী। এটি এখন সমযেব দাবি। আমরা জানি বিখ্যাত সম্রাট নেপোলিওন বলেছিলেন- 'Give me a good mother I will give you a good nation' সম্রাট নেপোলিওনেব সেই কাংক্ষিত স্বপ্ন অনুযাযী বর্তমানে মণিপুরী জনগোষ্ঠীর প্রত্যেক ঘরে ঘবে ভাল মা'র জন্ম হচ্ছে। কিন্তু বর্তমান পুরুষ শাসিত সমাজ ব্যবস্থা তাদের জন্য একটি ভাল ক্ষেত্র বা জাযগা তৈরী কবে দিতে ব্যর্থ হচ্ছে। মণিপুরী সমাজে বর্তমান জেগে উঠা এ সকল নারীদের একটি যথাযথ অবস্থান তৈরী করা সম্ভব হলে আগামী এক দশকে এ দেশে মণিপুরী জনগোষ্ঠীকে একটি কাঙ্ক্ষিত লক্ষ্যে নিযে যাওযা যেমন সম্ভব তেমনি বর্তমানে বিরাজমান সমস্যাসমুহ থেকে এ জনগোষ্ঠীর উত্তরণ ঘটাতে ব্যর্থ হলে এর বিপরীত ফল ভোগ করার জন্যও নিজেদের মানসিকভাবে প্রস্তুত থাকতে হবে। মনে রাখতে হবে, অতীতে বিভিন্নভাবে সমৃদ্ধ এ ক্ষুদ্র জনগোষ্ঠী

বর্তমানে একটি ক্রান্তিলগ্নে প্রবেশ করছে। সবাইকে এ ক্রান্তিলগ্ন সুষ্ঠুভাবে অতিক্রমের জন্য নিজস্ব জ্ঞান, বুদ্ধি, মেধা ও মনন দিয়ে মোকাবেলা করতে হবে। অন্যথায় এ দেশ থেকে এ জনগোষ্ঠীর পরিচিতি ও অস্তিত্ব চিরদিনের জন্য বিলুপ্ত হবার সমুহ সম্ভাবনা একেবারে উড়িয়ে দেয়া যায় না।

## মণিপুরী নেতৃত্বের ধরন, বৈশিষ্ট্য ও বর্তমান প্রেক্ষাপট

পৃথিবীতে বসবাসরত প্রায় সকল আদিবাসী জনগোষ্ঠীর সাধারণতঃ এক বা একাধিক ঐতিহ্যবাহী নিজস্ব সামাজিক কাঠামো (Traditional Social Structure - TSS) থাকে। যার মাধ্যমে নিজ নিজ সমাজের প্রায় সকল অভ্যন্তরীণ সমস্যাদি সমাধান করা হয়ে থাকে। মণিপুরী আদিবাসী জনগোষ্ঠীরও এ ধরনের একটি নিজস্ব প্রাচীন ঐতিহ্যবাহী সামাজিক কাঠামো রয়েছে। *'লৈপাক'* মণিপুরী জনগোষ্ঠীর এ ধরনের একটি সর্বোচ্চ সামাজিক কাঠামোর নাম। তবে এলাকা বিশেষে এই নামে কিছুটা ভিন্নতা থাকলেও সমাজে তাদের মূল ভূমিকা বা দায়িত্ব প্রায় একই ধরনের। মণিপুরী সমাজে এ সামাজিক কাঠামোর মূল কাজ হচ্ছে সমাজের নানাবিধ বিরোধ মীমাংসা করা। সুদূর অতীতকাল থেকেই এ সামাজিক কাঠামোর মাধ্যমে মণিপুরীদের অধিকাংশ সমস্যা নিষ্পত্তি হয়ে আসলেও বিগত প্রায় এক দশক বা তারও বেশি সময় ধরে সমাজে তা তেমন একটা উল্লেখযোগ্য ভূমিকা রাখতে পারছে বলে মনে হচ্ছে না। সংশ্লিষ্ট সবার প্রতি শ্রদ্ধা রেখেই বলতে চাই- কালের বিবর্তনে এবং বর্তমান বিভিন্ন সামাজিক পট পরিবর্তনের কারণে মণিপুরী সমাজের এই *লৈপাক'* এর গুরুত্ব বা গ্রহণযোগ্যতা দিন দিন কমে যাচ্ছে বলে প্রতীয়মান হয়। এর পেছনে যেসকল কারণগুলো কাজ করছে যেসগুলো হলো - এই প্রচলিত সামাজিক কাঠামোর কোন রাষ্ট্রীয় আইনগত ভিত্তি (State Recognition) না থাকা, যারা এর নেতৃত্বে রয়েছেন তাদের কারো কারো বিরুদ্ধে স্বজনপ্রীতির অভিযোগ, অনেকের উপযুক্ত যোগ্যতা ও সততার অভাব এবং সর্বোপরী দূরদর্শিতা ও বিচক্ষণতার অভাবে ভুল এবং পক্ষপাতমূলক সিদ্ধান্ত গ্রহণ ও *লৈপাক* সম্পর্কে সাধারণ মানুষের পূর্ণ ধারণার অভাব ইত্যাদি। ফলে পুরো মণিপুরী সমাজ বর্তমানে নিয়ন্ত্রণহীন অবস্থায় একটি ভয়ানক অবস্থার দিকে ধাবিত হচ্ছে। কারণ এখন পর্যন্ত এই সামাজিক কাঠামোর কোন রাষ্ট্রীয় স্বীকৃতি না থাকায় তাদের গৃহীত কোন সিদ্ধান্ত বাস্তবায়নে তারা সমাজের কাউকে বাধ্য করতে পারেন না। এটি হচ্ছে এই সামাজিক কাঠামোর সবচেয়ে দূর্বল দিক। বর্তমান *লৈপাক* কোন বিষয়ে তাদের গৃহীত সিদ্ধান্ত সমাজের কাউকে আইনগতভাবে মানতে বাধ্য করতে না পারার কারণে এখন প্রায়শ ই *লৈপাক* কোন বিষয়ে সিদ্ধান্ত গ্রহণ করলে পরবর্তীতে এর পক্ষে এবং বিপক্ষে লোকজন বিভক্তি হয়ে *লৈপাক* কর্তৃক গৃহীত সিদ্ধান্তের বিরুদ্ধে রুখে দাড়ায়। তাই বর্তমান *লৈপাক* এর পক্ষে এখন আর পূর্বের ন্যায় সমাজের প্রচলিত রীতি-নীতি বিরোধী কোন বিষয়ে সামাজিক শৃংখলা আনয়নের ক্ষেত্রে কোন কঠিন সিদ্ধান্ত নিতে পারছেনা। মণিপুরী সমাজের এক শ্রেণীর স্বার্থান্বেষী মহল সামাজিক কাঠামো *লৈপাক* এর এই দূর্বলতার সুযোগ নিয়ে ব্যক্তি বিশেষের কিছু সমাজ বহির্ভূত কার্যাবলিকে এই *লৈপাক* থেকে স্বীকৃতি আদায় করার জন্য বহুমূখী তৎপরতা চালিয়ে যাচ্ছে। আবার কিছু কিছু অধিক গুরুতর বিষয়গুলোর জন্য তারা খুব সতর্কতার সাথে নিরাপদ দূরত্বে অবস্থান করে *লৈপাক* এর গতিবিধি এবং সাধারণ

মণিপুবী জনগোষ্ঠীর মতামত পর্যবেক্ষণ কবছে। তাদেব এই অপতৎপবতার ফলে মাঝে মধ্যে সমাজের প্রথা ও রীতি নীতি বিবোধী কাজ কবেও অনেকে পার পেযে যাচ্ছে। ফলে মণিপুবীদের এই সামাজিক কাঠামো বর্তমানে দিন দিন দুর্বল হযে পডছে। অন্যদিকে এই স্বার্থান্বেষী মহল এলাকাব প্রভাবশালী লোকদেব (*লৈপাক* এর সাথে সংশ্লিষ্টদেব) আত্মীযতাব দোহাই দিযে এবং কোন কোন ক্ষেত্রে আর্থিক সুবিধা প্রদানেব মাধ্যমে নিজেদেব আযত্বে নিযে যাবাব চেষ্টা চালিযে যাচ্ছে। এ মণিপুবী জাতি এবং সমাজকে যাবা মনে প্রাণে ভালবাসেন তাদেবকে এই স্বার্থান্বেষী মহলেব এ সকল হীন প্রচেষ্টাব বিরুদ্ধে সচেতন থাকা এবং এদেব বিরুদ্ধে রুখে দাঁডানোব এখনই সময। এটি নিঃসন্দেহে এই ক্ষুদ্র জনগোষ্ঠীর জন্য একটি অশনি সংকেত।

তাই এ জনগোষ্ঠীকে ভবিষ্যতে নিজেদেব অস্তিত্ব টিকিযে বাখতে হলে অবশ্যই এই জনগোষ্ঠীব বর্তমান সামাজিক কাঠামো *লৈপাককে* আবো অনেক বেশি শক্তিশালী করে গড়ে তুলতে হবে। যাতে বর্তমান স্বার্থান্বেষী মহল মণিপুবীদেব দীর্ঘদিনেব শ্রদ্ধার জাযগা এবং ঐক্যেব প্রতীক এই ঐতিহ্যবাহী সামাজিক কাঠামো *লৈপাককে* তাদেব ক্রীডানকে পবিণত কবতে না পাবে। তবে সমযেব তাগিদে হযতো এই *লৈপাক* এব কিছুটা পবিবর্তনের প্রযোজন হতে পাবে। মনে বাখতে হবে মণিপুবী জনগোষ্ঠীব এই বর্তমান সামাজিক কাঠামো অনেক পুবনো বীতিনীতিব দ্বাবা পবিচালিত। তাই প্রাচীন এ সামাজিক কাঠামোকে যত দ্রুত বর্তমান প্রেক্ষাপট অনুযাযি পূণর্গঠন কবে শক্তিশালী কবা সম্ভব হবে ততোই এ জনগোষ্ঠীব জন্য মঙ্গল। পাশাপাশি মণিপুবীদেব সামাজিক কাঠামো *লৈপাক* এবং এব দ্বাবা গৃহীত সিদ্ধান্তগুলোকে একটি আইনগত ভিত্তি প্রদানেব জন্য প্রযোজনীয উদ্যোগ গ্রহণ কবা খুবই জরুবী। সংশ্লিষ্ট সকলকে নিজেদেব সকল প্রকাব সংকীর্ণ মনোভাব পবিহাব কবে, অতীতেব ন্যায এ জনগোষ্ঠীব ঐক্য নিশ্চিত কবাব জন্য এ কাজে এগিযে আসা অত্যন্ত জরুবী। এ জনগোষ্ঠীব সবাইকে উপলব্ধি কবতে হবে, যে বিষযটি আজ নিজেদেব অস্তিত্বেব জন্য অপবিহার্য তা নিযে বাজনীতি কবাব কোন সুযোগ নেই।

আমাব ব্যক্তিগত পর্যবেক্ষণ ও অভিজ্ঞতা থেকে মনে কবি পূর্বে মণিপুবী সমাজে মেধাবী ও অধিকতব যোগ্যতা সম্পন্ন লোকেব অভাব হলেও এলাকা ভিত্তিক অনেক প্রভাবশালী এবং যোগ্য ব্যক্তিত্ববান লোক ছিল। যাবা সমাজেব বিভিন্ন সমস্যা সমাধানে তাদেব ব্যক্তিত্ব ও বিচক্ষণতা দিযে অনেক গুরুত্বপূর্ণ ভূমিকা পালন কবেছেন। আজ মণিপুবী সমাজে এ ধবনের ব্যক্তিত্ববান লোক আব খুব একটা দেখা যাযনা। কাবণ এসকল লোক তাদেব ব্যক্তিত্ব ও যোগ্যতা দিযে বিভিন্ন সংকটময মুহূর্তে সমাজকে নেতৃত্ব দিযে গেলেও তাবা সমাজেব জন্য কোন নতুন নেতৃত্ব তৈবী কবে দিযে যেতে পাবেননি। তাই মণিপুবী জনগোষ্ঠীব মধ্যে এখনো সঠিক কোন নেতৃত্ব গডে উঠেনি বা গড়ে উঠতে দেযা হযনি।

অন্তর্মুখী সহজাত বৈশিষ্ট্য পৃথিবীব প্রায সকল আদিবাসী জনগোষ্ঠীর একটি সাধারণ বৈশিষ্ট্য। একটি আদিবাসী জনগোষ্ঠীব অংশ হিসেবে মণিপুরী জনগোষ্ঠীও কিছুতেই এ সহজাত বৈশিষ্ট্যের উর্ধ্বে নয। বরঞ্চ মাঝে মধ্যে আদিবাসীদের এ সহজাত বৈশিষ্ট্য মণিপুবী জনগোষ্ঠীর মধ্যে আরো বেশি তীব্র ও প্রকট আকারে লক্ষ্য কবা যায। হযতো আমার এ মতেব সাথে অনেকেই দ্বি-মত পোষণ কববেন। এ জনগোষ্ঠীর বর্তমান নেতৃবৃন্দ এ জনগোষ্ঠীকে সামনে এগিযে নিযে যাবার জন্য সমযে সমযে অনেক কাজ

*কবে যাচ্ছেন। শ্রম দিয়েছেন এবং দিচ্ছেন। কিন্তু তাদেব দূবদর্শীতা এবং সঠিক কর্মকৌশলেব অভাবে এ জনগোষ্ঠী এখনো তাদেব কাঙ্খিত লক্ষ্যে পৌছাতে পারেনি* এমনকি সে পথেব যাত্রা এখনো শুরু কবতে পাবেনি। অধিকাংশ ক্ষেত্রে অযোগ্য এবং অদূবদর্শী নেতৃত্বেব কাবণে এ জনগোষ্ঠীব বর্তমান এ বহুমূখী সংকটেব সূত্রপাত। আমাব জানামতে মণিপুবী জনগোষ্ঠীব উন্নযনে কর্মবত কোন সামাজিক সংগঠন তাদের বিবাজমান বিভিন্ন সামাজিক সমস্যাসমূহ সমাধানেব জন্য সবকাবেব উচ্চ পর্যাযেব নীতি নির্ধাবণ মহলেব সাথে এখনো কোন বৈঠক বা এ নিযে কোন মতবিনিময সভাব আযোজন কবে কোন উল্লেখযোগ্য দাবি উত্থাপন কবে নি। এমনকি অনেকে এর *প্রযোজনীযতা এখনো অনুভব কবেনি। এটি বর্তমান সংগঠনগুলোব সাংগঠনিক* দুর্বলতাব একটি বৈশিষ্ট্য। এ জনগোষ্ঠীব সার্বিক উন্নযন নিশ্চিত কবতে হলে সবকাবের সহযোগিতাব কোন বিকল্প নেই। অথচ এ কাজগুলো কবাব জন্য সব সবকাবের সমযই এ জনগোষ্ঠীব অনুকুল পবিবেশ ছিল এবং এখনো আছে। শুধুমাত্র সঠিক উদ্যোগেব অভাবে এ গুরুত্বপূর্ণ কাজটি কবা হযনি। তাই কিছু কিছু সাফল্যেব জন্য বর্তমান নেতৃবৃন্দ যেমন ধন্যবাদ বা কৃতজ্ঞতা পাবাব যোগ্য, তেমনি বর্তমান প্রেক্ষাপটে জন্ম নেওযা বিভিন্ন সামাজিক সংকটেব দাযভাবও তাবা এডাতে পাবেন না। নিজেদেব অনেক ক্ষুদ্র স্বার্থকে কেন্দ্র কবে অনেক নেতৃবৃন্দ অতীতে এবং বর্তমানে সমাজে নানা *ধবনেব বিভেদ সৃষ্টি কবেছে এবং কবছে। অনেক সময তাবা তাদেব ব্যর্থতাকে ঢাকতে* এবং তাদেব নেতৃত্ব পাকাপোক্ত কবাব জন্য এ জনগোষ্ঠীব নিজস্ব প্রচলিত স্থানীয সমাজ ব্যবস্থাব বাইবে বিভিন্ন শক্তিব উৎসেব সমর্থন ও সহযোগিতা কাজে লাগিযে বর্তমান আধুনিক শিক্ষায শিক্ষিত নতুন প্রজন্মেব সহজ সবল মেধাবী তরুণদেব মগজ ধোলাইযেব মতো কাজও কবা হযেছে এবং হচ্ছে। বিষযটি খুবই উদ্বেগজনক। এ মুহূর্তে অনেক পূর্বে একটি দৈনিকে পডা কযেকটি ইংবেজি বাক্য আমাব মনে পডছে, তা অনেকটা এ ধবনেব (ভুল হলে ক্ষমাপ্রার্থী) - Some body can mistake for some days or some body can mistake forevere, even everybody can mistake for some days but everybody cannot mistake forevere *আমি বিশ্বাস কবি, এ জনগোষ্ঠীব বর্তমান প্রজন্মেব মধ্যে সমাজেব জন্য ত্যাগী এবং যোগ্যতা সম্পন্ন মেধাবী তরুণ আছে, যাদেবকে কোনকিছুব বিনিমযে* চিবদিনেব জন্য দমিযে বাখা যাবে না। সকল স্বার্থেব উর্ধ্বে উঠে এ প্রচুব সম্ভাবনাময জনগোষ্ঠীকে তাবা একদিন সঠিক দিক নির্দেশনা প্রদানেব মাধ্যমে আলোব পথে এবং সবাব কাঙ্ক্ষিত গন্তব্যে নিযে যাবে। তবে তাব জন্য নতুন প্রজন্মকে সঠিকভাবে চোখ কান খোলা বেখে আবো যোগ্যতা অর্জনেব মধ্য দিযে নিজেব প্রতি, নিজেব কাজের প্রতি অগাধ আস্থা অর্জন কবাব পাশাপাশি এ জনগোষ্ঠীব আস্থাও অর্জন কবতে হবে। *এ জনগোষ্ঠীব সদস্য হযেও যাবা প্রকৃত অর্থে নিজেদেব উন্নতি এবং সামনের দিকে এগিযে চলাকে পছন্দ কবে না, তরুণবা যেন সে সকল ব্যক্তিদের পাতানো ফাঁদে পা না* পড়ে সেদিকে তীক্ষ্ণ খেযাল বেখে পথ চলতে হবে। মনে বাখতে হবে, বর্তমান নেতৃত্ব অধিকাংশ ক্ষেত্রে নতুন প্রজন্মকে সঠিক দিক নির্দেশনা দানে সকল ক্ষেত্রে এখনো ব্যর্থতাব পবিচয দিযে যাচ্ছে।

তারা বর্তমান মেধাবী তরুণদের মধ্য থেকে ভবিষ্যতের জন্য কোন নতুন নেতৃত্ব তৈরীতে আগ্রহী নয়। একটি স্বার্থান্বেষী মহল এই সমাজকে নেতৃত্বশূণ্য দেখতে চায়। কিন্তু যে কোন জাতির উন্নয়ন বহুলাংশে নির্ভব করে সে জাতির তরুণ এবং মেধাবীদের মেধাকে কত সফলভাবে কাজে লাগানো যায় তার উপর। আবার তরুণদের মেধার উন্মেষ ঘটাতে হলে পুরনো নেতৃত্বকে তাদের ভাল কাজগুলোর জন্য প্রশংসা, উৎসাহ ও স্বীকৃতি প্রদান খুবই জরুরী। মণিপুরী সমাজ ব্যবস্থায যার প্রকৃত প্রচলন এখনো অনুপস্থিত। এটা সবাব জন্য খুবই দুর্ভাগ্যজনক। সুতরাং বর্তমান তরুণ প্রজন্মকে জাতীয স্বার্থে এবং সবার মঙ্গলের জন্য সামনের দিকে এগিযে নিযে যেতে হলে তাদের ভাল কাজের জন্য এখনই প্রশংসা ও স্বীকৃতি দিতে হবে। এই সংস্কৃতি নিজেদেব মধ্যে অবিলম্বে এখনই গড়ে তোলা উচিত। আমি একটি বিষয খুবই আস্থার সাথে বলতে চাই, মণিপুবী জনগোষ্ঠীব মধ্যে বিভিন্ন সবকাবী এবং বেসবকাবী সেক্টরে অনেক সুনামেব সাথে কাজ করছে এমন মেধা এবং যোগ্যতা সম্পন্ন লোকেব সংখ্যা এখন আর খুব একটা কম নয। তারা এ জাতিব সম্পদ, এ জনগোষ্ঠীব গর্ব। নিজেদের অস্তিত্ব ও উন্নযনেব স্বার্থে এখনই এসকল মেধাবীদেব সমন্বয ঘটানো খুবই প্রযোজন এবং অপরিহার্য।

**মণিপুরী প্রবীনদের অতীত, বর্তমান ও ভবিষ্যত কিছু প্রেক্ষাপট**

পুকুর ভরা মাছ, গোযাল ভরা গরু, গোলা ভবা ধান। এই প্রবাদটি অতীতে বাংলার অপরাপর জনগোষ্ঠীর ন্যায মণিপুরী জনগোষ্ঠীর প্রায প্রতিটি পবিবারের ক্ষেত্রেও প্রযোজ্য ছিল। কিন্তু কালের বিবর্তনে এ প্রবাদটি আজ অনেকটা ফ্যাঁকাসে হয়ে যাচ্ছে। আজকাল পুকুব ভবা মাছতো দূরের কথা, মাসে অনেকে তাদের খাবাব প্লেটে এক টুকরো বড় মাছের টুকবো পাওযা অনেকটা স্বপ্নের মতো একটা বিষয হযে দাড়িযেছে। তাছাড়া মাঝে মধ্যে ভাগ্যে যাও জুটে তাতেও যে মানবজীবনেব ক্ষতিসাধনকারী ফরমালিন নামক রাসাযনিক পদার্থ যে নেই তাব নিশ্চযতাই বা কে দেবে' বর্তমানে ভেজালযুক্ত খাবার এ দেশেব একটি প্রধান সমস্যা। এমনকি বর্তমানে মানুষ নামে এক শ্রেণীর অমানুষ জীবন বক্ষাকারী ওষুধেও ব্যাপক আকাবে ভেজাল করতে শুরু করেছে। কিছুদিন পূর্বে দেশের একটি ফার্মাসিউটিক্যাল কোম্পানিব ভেজাল ওষুধ সেবনের ফলে অল্প কিছুদিনেব ব্যবধানে দেশে ২৮টি নিস্পাপ শিশুর প্রাণহানীর মতো ঘটনাও ঘটেছে। আজকাল খাদ্যে ভেজাল, ওষুধে ভেজাল, পরিবেশে ভেজাল, পানিতে ভেজাল সর্বোপবী মানুষের মনন এবং চেহারাতেও ভেজাল। সর্বত্রই ভেজালের ছড়াছড়ি। আমরা দাবি কবি, বিজ্ঞানেব অগ্রগতির ফলে আমাদের সাধারণ মানুষের গড় আয়ু বৃদ্ধি পেয়েছে। কিন্তু এ ব্যাপারে বিশেষ করে মণিপুবী জনগোষ্ঠীব ক্ষেত্রে আমার পর্যবেক্ষণ একটু ভিন্ন। এমনকি আমার এ পর্যবেক্ষণ অপরাপব জনগোষ্ঠীর বেলাযও প্রযোজ্য হতে পারে। আমার পর্যবেক্ষণ অনুযায়ী বর্তমানে মণিপুরী জনগোষ্ঠীর গড় আয়ু পূর্বের চেয়ে হ্রাস পাচ্ছে। কারণ আমার ছেলে বেলায় মণিপুরী গ্রামসমুহে ৮০/৯০ বছর বয়সের প্রচুর প্রবীন লোক দেখা যেতো যারা তখনো পরিবারের সাধারণ টুকিটাকি কাজ করার পাশপাশি গ্রামের রাস্তা দিয়ে স্বচ্ছন্দ্যে চলাফেরা করতো। উদাহরণস্বরূপ বলা যায়, আমার বাবার নানীর (ইবেম্বৌ এর) মৃত্যু হয় আমার উচ্চ মাধ্যমিক পরীক্ষা সমাপ্ত হবার পর। মৃত্যুকালে তার বয়স ১০২ কি ১০৩ বছর ছিল বলে জানা যায়। আর

আমার নানা মারা যান আমার স্নাতকোত্তব ডিগ্রী সমাপ্ত কবে একটা চাকুবীতে যোগ দিয়ে আমার প্রথম সন্তান জন্মের প্রায দু'বছর পর । তখন তাঁর বযস হযেছিল ৯০ এর কিছু উপবে। আব আমাব আপন দাদু (ইপু) যখন মারা যান তখন আমার ঘরে দু'টো সন্তান। তাবও মৃত্যু হয ৯০ বছবের কিছু উর্ধ্বে। বর্তমানে মণিপুরী পবিবারগুলোতে এমনকি বড় বড় ধর্মীয এবং সামাজিক অনুষ্ঠানগুলোতেও ৭০ বছর বা তাব অধিক বযসেব প্রবীন লোক আব তেমন চোখে পড়ে না। তাছাড়া বিগত প্রায এক দশক ধরে মণিপুবীদেব মধ্যে যাবা বার্ধক্যজনিত বোগে মাবা গেছেন তাদের অধিকাংশের গড বযস কিছুতেই ৬০/৬৫ এব বেশি নয। এ মৃত্যুকালীন বযসের গড ক্রমান্বযে আরো হ্রাস পাচ্ছে। আমাব ব্যক্তিগত পর্যবেক্ষণে এব অনেকগুলো কাবণ বযেছে। এর মধ্যে অন্যতম হচ্ছে খাদ্যাভাস পবিবর্তন। মণিপুবীদেব একান্ত নিজস্ব কিছু ঐতিহ্যবাহী খাদ্য উপাদান (Menue) বযেছে যা সাধারণত এ দেশেব মূল স্রোতধারাব লোকদেব নিকট তেমন একটা পরিচিত নয বা তাবা এ সকল খাদ্য উপাদানসমুহ খেতে অভ্যস্ত নয। অথচ সেগুলো খেতে খুবই সুস্বাদু, পুষ্টিগুণে সমৃদ্ধ এবং বিভিন্ন বোগ প্রতিবোধেও সহাযক। সে ক্ষেত্রে উদাহবণস্বরুপ মাশরুমেব কথা বলা যায। বর্তমানে খুব বেশি দিন হযনি মাশরুম আমাদেব নিকট স্বাস্থ্যেব জন্য খুবই উপকাবী এবং বোগ প্রতিবোধক একটি খাদ্য উপাদান হিসেবে পবিচিতি লাভ কবেছে। অথচ আজ থেকে বহু বছব আগে থেকেই মণিপুবীবা এই মাশরুম যখন গ্রামাঞ্চলে তাদেব ঐতিহ্যবাহী একটি সুস্বাদু খাবার হিসেবে খেতো তখন প্রতিবেশী বাঙ্গালিরা তাদেব ভাষায এটি শুধু উপজাতিদেব জন্য একটি অখাদ্য খাদ্য উপাদান হিসেবে মনে কবতো। কিন্তু আজ অনেকদিন পর এটি স্বাস্থ্যসম্মত এবং বোগ প্রতিবোধে সহাযক একটি খাদ্য উপাদান হিসেবে সর্বজনেব নিকট স্বীকৃতি লাভ কবেছে। উল্লেখ্য, মণিপুবী জনগোষ্ঠী মূলত তিন ধবনেব মাশরুম খাবার হিসেবে গ্রহণ কবে। সেগুলো হলো, চাকযেন (খড়কুটা থেকে জন্ম নেযা সাধাবণ মাশরুম), চেঙ্গুম (উচু মাটিব টিবিতে বছবের বিশেষ সমযে বিশেষ কবে গ্রীষ্মকালে জন্ম নেযা এক ধবনেব মাশরুম), উ-যেন (গাছে জন্ম নেযা মাশরুম)। তবে প্রথম দু' প্রকাব মাশরুম মণিপুরীদেব নিকট খুবই জনপ্রিয হলেও সর্বশেষ উল্লেখিত মাশরুমটি তেমন একটা খেতে দেখা যাযনা। এগুলো ছাড়াও বর্তমানে দুস্প্রাপ্য আবো অনেক প্রকাব প্রাকৃতিক লতাপাতা মণিপুবী জনগোষ্ঠীর খাদ্য তালিকাতে আছে (যেমন, য়েনাম, চারুযেন, চেঙ্গুম, তোনিংখক, লৈখামান, মাযাংবা, ফাকফাই ইত্যাদি) যা আমাদের মানব স্বাস্থ্যেব জন্য খুবই উপকাবী। তাছাড়া মণিপুবীদেব বিশেষভাবে তেল ছাড়া রান্না কবা কতগুলো ম্যানু (Menue) যেমন, উতি, ইবোম্বা, কাংসোয, কাঙ্গি, ঙানম ইত্যাদি বিশেষভাবে উল্লেখযোগ্য । এ সব খাদ্যের প্রকৃত পুষ্টিগুণ এবং এগুলো আমাদের মানব স্বাস্থ্যের জন্য কতটুকু উপকাবী সে বিষযে আবো গভীবভাবে জানাব জন্য আগামীতে আবো বিভিন্ন বৈজ্ঞানিক পবীক্ষা-নিরীক্ষার দাবি রাখে। বর্তমানে পবিবেশের নানা প্রাকৃতিক বিপর্যয ও অন্যান্য মানব সৃষ্ট পবিবেশ দূষণেব প্রভাবে এ সকল উপকাবী প্রাকৃতিক খাদ্য উপাদানগুলোব অনেকটাই আজ আমাদের চারপাশের পবিবেশ থেকে হারিযে যাচ্ছে। আমাব ধারণা, একদিকে গ্রামে বসবাসরত মণিপুরী জনগোষ্ঠীব লোকজন বর্তমানে এ সকল উপকারী প্রাকৃতিক খাদ্য উপাদানগুলো খাবাব সুযোগ থেকে বঞ্চিত হচ্ছে অন্যদিকে

আধুনিকতার ছোঁযায বর্তমানে বিভিন্ন ভেজালযুক্ত খাবাব গ্রহণেব ফলে তাদের গড আয়ু কমে যাচ্ছে। আবাব শহরে বসবাসবত এক শ্রেণীর আধুনিক শিক্ষায শিক্ষিত মণিপুবী তরুণ/তরুণী এবং নতুন প্রজন্ম তাদেব পূর্বপুরুষদেব ঐতিহ্যবাহী এ সকল মূল্যবান খাদ্য উপাদানগুলোকে নিতান্তই বাজে খাদ্যাভ্যাস হিসেবে মনে কবে এগুলো খেতে সংকোচবোধ কবেন। নিজেদেব এসকল স্বাস্থ্য সহাযক খাবাব উপাদান থেকে তাবা আজ সবে গিযে আধুনিক ফাস্টফুড, মাছ ও মাংস জাতীয (যদিও সামাজিকভাবে মাংস খাওযা স্বীকৃত নয) খাবাবেব দিকে ঝুঁকে পডায তাবাও বর্তমানে বিভিন্ন স্বাস্থ্য সমস্যায ভূগছেন।

তাছাড়া মণিপুরীদেব প্রথাগত নিজস্ব কিছু ঐতিহ্যবাহী চিকিৎসা পদ্ধতি (Method of Indigenous Treatment-MIT) ছিল যা এখনো আংশিকভাবে সমাজে বিদ্যমান তা এক সময মণিপুবী সমাজে খুবই জনপ্রিয ছিল। মণিপুবী জনগোষ্ঠীব প্রায প্রতিটি গ্রামগুলোতে *মাইবা* (পুরুষ কবিবাজ)/*মাইবী* (মহিলা কবিবাজ) নামে এক শ্রেণীব গুণী কবিবাজ থাকতো তাবা নিজস্ব কিছু চিকিৎসা পদ্ধতিব মাধ্যমে (যেমন, খুৎলি পাইবা, খেন যেংবা, চাবান থবা, উ-শিন তৌবা ইত্যাদি) বিভিন্ন বোগাক্রান্ত ব্যক্তিদেব চিকিৎসা সেবা প্রদান কবতেন। তাবা নাম মাত্র সম্মানীব বিনিমযে সমাজে বিভিন্ন ব্যক্তিব চিকিৎসা সেবায নিযোজিত থাকতো। তাঁবা কোন প্রকাব লোভেব বশবর্তী না হযে তাদেব সম্পূর্ণ নিজ দাযিত্ববোধ থেকে সমাজে অকৃত্রিমভাবে এ দাযিত্ব পালন কবতেন। হযতো মানুষেব অগাধ বিশ্বাস ও সেসকল *মাইবাব* অকৃত্রিম ভালবাসাব মধ্য দিযে চিকিৎসা সেবা প্রদানেব কাবণে তাদেব চিকিৎসায অনেক গুরুতব বোগীদেবও সুস্থ হতে দেখেছি। মণিপুবী সমাজে সেই নিজস্ব পদ্ধতিব চিকিৎসকও আজ প্রায বিলুপ্ত। তবে এখনো হাতে গোনা কযেকজন আছেন যাবা জনসেবাব চেযে নিজেদেব আর্থিক লাভকেই বেশি গুরুত্ব দিযে থাকেন। মণিপুবী জনগোষ্ঠীব লোকজন বিভিন্ন কাবণে এখন এ সকল চিকিৎসা পদ্ধতি ও বর্তমান *মাইবাদেব* আব নির্ভবযোগ্য মনে কবেন না। তাছাড়া বর্তমান সমযে আধুনিক শিক্ষায শিক্ষিত হবাব পব এ প্রজন্মেব অধিকাংশ মণিপুরী জনগোষ্ঠী বিভিন্ন চাকুবীব সুবাদে নিজ নিজ এলাকাব বাইবে অনেক দূবে কর্মস্থলে তাদেব পবিবাব (স্বামী, স্ত্রী ও ছেলেমেযে) নিযে বসবাস কবায বর্তমান প্রবীনবা আব পূর্বেব ন্যায তাদেব বার্ধক্যকালে বিভিন্ন অসুখ বিসুখে তাদেব ছেলে মেযেদেব সান্নিধ্য ও সেবা শশ্রুষা পান না। ফলে সঠিক সমযে সঠিক চিকিৎসা ও সেবা শুশ্রুষাব অভাবে অনেক সাধাবণ অসুখ বিসুখেও গ্রামেব বযস্কদেব এখন বিনা চিকিৎসায, অপচিকিৎসায বা অর্ধ-চিকিৎসায মৃত্যুববণ কবতে হচ্ছে। আমাদেব মধ্যে সাধাবণ একটি ধাবণা হচ্ছে, আমাদেব অভিভাবকদের যাদেব বযস ৬০, ৬৫ বা ৭০ এব কোঠায তাদের কাবো শাবিবীক অসুস্থতা দেখা দিলে এটাকে আমবা সাধাবণ বার্ধক্যজনিত অসুস্থ বলে এব তেমন উন্নত চিকিৎসা ব্যবস্থাব প্রযোজনীযতা অনুভব কবি না। আবাব অনেকের ক্ষেত্রে আর্থিক সামর্থ্য না থাকাব কাবণে তাদেব পবিবারেব প্রবীনদের ঠিকমতো চিকিৎসা সেবা প্রদানে ব্যর্থ হচ্ছে। এ সকল কারণেও বিশেষ কবে গ্রামের অনেক প্রবীন তাদেব নির্দিষ্ট আয়ুব পূর্বেই সঠিক চিকিৎসা না পেযে মাবা যাচ্ছেন। অথচ সাধারণ নিয়ম অনুযাযী বযস্ক বা প্রবীণদেব কোন কিছু হলে তাদেব আরো যত্ন ও গুরুত্ব দিযে চিকিৎসা সেবা দেযা দরকাব।

## কেস স্টাডি-২

*খাম্বা সিংহ (ছদ্ম নাম) মৌলভীবাজাব জেলাব কমলগঞ্জ (ভানুগাছ) উপজেলাব একটি মণিপুবী গ্রামে বসবাস কবা ৬০ বছব বযসেব একজন বৃদ্ধ। তাব মূল পেশা কৃষি হলেও বযসেব কাবণে সে আব কৃষিকাজ কবতে পাবে না। তাই এই বৃদ্ধ স্ত্রীকে নিযে বাড়ীতেই থাকে। তাব দুই ছেলে ও এক মেযে। প্রথম ছেলে একটি টেকনিক্যাল কাজ নিযে সপবিবাবে শহবে বসবাস কবছে। বড ছেলেব আয বোজগাব খুব একটা ভাল না হলেও পবিবাব নিযে কোন বকম শহবে থাকতে পাবে। তবে তাব এ আয থেকে ভবিষ্যতেব জন্য কোন প্রকাব সঞ্চয কবা সম্ভব হয না। কাবণ তাবও বর্তমানে দুই সন্তান। বৃদ্ধেব দ্বিতীয ছেলে স্নাতক পর্যন্ত লেখাপড়া কবে একটি বেসবকাবী প্রতিষ্ঠানে চাকুবী নিযে সেও সপবিবাবে অন্য আবেকটি শহবে থাকে। তাবও আয বোজগাব খুব একটা ভাল বলা যায না। আব একমাত্র মেযেকে প্রায ২ বছব পূর্বে পাশেব গ্রামে একজন প্রাথমিক বিদ্যালযেব শিক্ষকেব সাথে বিযে দেযা হযেছে। তাদেব সব সন্তানই তাদেব মা বাবাকে নিযে খুব চিন্তা কবে। কিন্তু কাজেব চাপে এবং অনেক সময অর্থাভাবে গ্রামে তাদেব ছেলেদেব খুব একটা আসা হযে উঠে না। মাঝে মধ্যে হাত খবচেব জন্য টাকা পযসাব প্রযোজন হলে ছেলেবা লোক মাবফত মা বাবাব জন্য টাকা পাঠায। তবে নিজেব কিছু জমি থাকায খাবাব নিযে তেমন চিন্তা কবতে হয না। এক দিন খাম্বা তাব তলপেটে ব্যথা অনুভব কবে এবং তাদেব ছেলেবা যখন বাড়ীতে বিভিন্ন ছুটিতে ২/১ দিনেব জন্য আসতো তখন তাদেবকে এই সমস্যাব কথা বলতো। কিন্তু ছেলেবা একদিকে আর্থিক সমস্যা অন্যদিকে বাড়ীতে তাদেব মা একা থাকতে সমস্যা হওযায গ্রামেব একজন চিকিৎসকেব সাথে পবামর্শ কবে ওষুধ খাওযাতো। এভাবে প্রথম প্রথম এ ওষুধে যথেষ্ট কাজ হলেও বছব দেডেক পব আব সে চিকিৎসায কাজ হচ্ছে না দেখে ছোট ছেলে বাবাকে শহবে নিযে এসে একজন ভাল চিকিৎসকেব শবণাপন্ন হন। চিকিৎসক খাম্বাকে খুব মনোযোগ দিযে দেখে অনেকগুলো টেস্ট কবাব পবামর্শ দিলেন। টেস্ট এব বিপোর্ট অনুযাযি খাম্বাব পাকস্থলীতে ক্যান্সাব ধবা পডে। চিকিৎসক জানান, আবো ৪/৫ মাস পূর্বে খাম্বাকে পেলে কিছু ওষুধ দিযে হযতো সহজে তাকে সুস্থ কবে তোলা সম্ভব হতো। দেবী কবে ফেলায এখন আব অস্ত্রোপচাব ছাডা কোন বিকল্প নেই। পবে চিকিৎসকেব পবামর্শ অনুযাযি দু'ছেলে গ্রামেব কিছু জাযগা বিক্রি কবে বাবাকে ঢাকায অস্ত্রোপচাব কবায। ডাক্তাব খুব সফলভাবে অস্ত্রোপচাব কবা হযেছে বলে দাবি কবলেও পবে এক বছবেব মাথায খাম্বাব মৃত্যু হয। পবে দ্বিতীয ছেলে তাব বৃদ্ধা মাকে শহবে নিযে আসে। বৃদ্ধা মা শহবেব পবিবেশে খুব অস্বস্তি নিযে বসবাস কবছে। বর্তমানে তাদেব সেই গ্রামেব বাড়িটি আব নেই এবং গ্রামেব অন্যান্য আত্মীযদেব সাথে তাদেব যোগাযোগ আজ অনেকটা বন্ধ।*

আমাদের সমাজে এব ব্যতিক্রমও যে ঘটে না তা কিন্তু নয। তবে আমাব এ বক্তব্য অধিকাংশ ক্ষেত্রেই প্রযোজ্য। তাই আমাদেব সমাজে প্রবীণ যাবা আছেন তাবা যাতে সঠিক চিকিৎসা পেযে সঠিক সমযে একটু শান্তিতে মৃত্যুববণ করতে পাবে এটা কিভাবে নিশ্চিত কবা যায সে বিষযেও আমাদেব চিন্তা কবতে হবে। মনে বাখতে হবে আমাদের সবাব জন্যই এ সময অপেক্ষা করছে। আব বর্তমান প্রজন্মের অধিকাংশ মণিপুরী তাদেব সাধাবণ শিক্ষাজীবন বা অন্যান্য কাবিগরী শিক্ষা সমাপ্ত করে বিভিন্ন প্রতিষ্ঠানে চাকুরী নিযে বাইবে বসবাস কবাব প্রবণতা পর্যাযক্রমে বৃদ্ধি পাওযায় অনেক মণিপুবী

প্রবীণদের জীবনের নিরাপত্তা ঝুঁকিপূর্ণ হবার পাশপাশি অনেক মণিপুরী গ্রাম আজ প্রায় যুবকশূন্য হবার পথে। যার ফলে নিজ নিজ এলাকা অনেকটা মেধাশূণ্য অবস্থায় পড়ে আছে। এ সুযোগ নিয়ে এলাকার এক শ্রেণীর স্বার্থান্বেষী মহল বিভিন্ন প্রকার সুযোগ গ্রহণ করারও পায়তারা চালিয়ে যাচ্ছে। আবার বাইরে যারা বিভিন্ন কর্মসূত্রে অবস্থান করেন তারাও কর্মসূত্রে বিভিন্ন ব্যস্ততা এবং বাস্তবতার কারণে অনেক সময় আন্তরিক সদিচ্ছা থাকা সত্ত্বেও অভিভাবকদের প্রয়োজনের সময় তাদের পাশে গিয়ে দাঁড়াতে পারেন না। এ বিষয়টিকে সমাজের বিচ্ছিন্ন কারো ব্যক্তিগত সমস্যা হিসেবে বিবেচনা না করে সমাজে এর সুদূরপ্রসারী প্রভাব কি হতে পারে তা গুরুত্ব দিয়ে অনুধাবন করে এ সমস্যা সমাধানেও সবাইকে এগিয়ে আসতে হবে। নতুবা আগামী দিনগুলোতে মণিপুরী জনগোষ্ঠী অধ্যুষিত এলাকা তথা গ্রামগুলোর অস্তিত্ব আদৌ টিকিয়ে রাখা সম্ভব হবে কিনা তা ভাবতে হবে।

**বর্তমানে মণিপুরীদের আর্থ-সামাজিক ও ভূমি সমস্যা**

আমি পূর্বেই উল্লেখ করেছি মণিপুরীদের ক্ষেত্রে প্রায় সবার জন্য এক সময় *পুকুর ভরা মাছ, আর গোলা ভরা ধান* প্রবাদটি প্রযোজ্য ছিল। কিন্তু আজ এগুলো শুধুই স্বপ্ন বা রূপকথার মতো মনে হয়। অতীতের ন্যায় এখনো এ জনগোষ্ঠীর প্রায় সিংহভাগ লোক কৃষির উপর নির্ভরশীল হলেও বর্তমানে এ জনগোষ্ঠীর মধ্যে প্রচুর ভূ-সম্পত্তির মালিক এমন ব্যক্তি আর নেই। মণিপুরীদের মধ্যে যারা গ্রামে বসবাস করছে তারা বিগত প্রায় এক থেকে দেড় দশক ধরে বিভিন্ন কারণে পূর্ব পুরুষদের রেখে যাওয়া প্রচুর ভূ-সম্পত্তি বিক্রি করেছেন। একইভাবে শহরে যারা বসবাস করছেন তারাও এই প্রক্রিয়ার সাথে জড়িত। জমি বিক্রির ক্ষেত্রে শহর ও গ্রামাঞ্চলে বসবাসকারী মণিপুরীদের মধ্যে যথেষ্ট মিল খোঁজে পাওয়া যায়। তাই শহর ও গ্রামাঞ্চলে থাকা মণিপুরী জনগোষ্ঠীর দখলে থাকা ভূমির পরিমাণ আজ প্রতিদিন ও প্রতিমুহূর্তে সংকুচিত হচ্ছে। এবং এখনো এই প্রক্রিয়া অব্যাহত রয়েছে। একদিকে ভূমির মূল্য দিন দিন বৃদ্ধি পেয়ে মানুষের ক্রয় ক্ষমতার বাইরে চলে যাওয়া অন্যদিকে মণিপুরী জনগোষ্ঠীর দখলে থাকা ভূমির পরিমাণ দিন দিন কমে গিয়ে কেউ কেউ ভূমিহীনে পরিণত হওয়ার যে প্রক্রিয়া বর্তমানে চলছে তা রোধ করা না গেলে আগামী এক দশকে এ জনগোষ্ঠীর অবস্থা কোথায় গিয়ে দাড়াবে তা যে কারো পক্ষে বলা বেশ কঠিন। তবে আমাদের ভবিষ্যত বংশধরদের জন্য এর ফল যে খুব একটা সুখকর হবে না তাও আমরা জানি। বিষয়টি নিয়ে আমরা খুব একটা চিন্তা করি তাও মনে হয় না। হয়তো এটা নিয়ে ইতোমধ্যে ব্যক্তিগত পর্যায়ে কেউ কেউ ভাবছেন। তবে আমি মনে করি ব্যক্তি পর্যায়ে নয়, আমাদের সংগঠনগুলোকেই এ নিয়ে ভাবতে হবে। কেননা এই ভূমি মালিকানার সাথে আমাদের অস্তিত্ব, উন্নয়ন ও অন্যান্য অনেক বিষয় প্রত্যক্ষভাবে জড়িত। বর্তমানে অপ্রত্যাশিতভাবে দেশে তথা বিশ্বে জনসংখ্যা বৃদ্ধির ফলে ভূমির উপর যে চাপ সৃষ্টি হচ্ছে এর ফলে আগামী এক দশকের মধ্যে এ দেশের মানুষ আদৌ টাকার বিনিময়ে ভূমি ক্রয় করার মতো সুযোগ পাবে কিনা তা নিয়ে আমার সন্দেহ রয়েছে।

মণিপুরী সম্প্রদায়ের ভূমিহীন হবার প্রবণতা রোধে মৌলভীবাজার জেলার কমলগঞ্জ উজেলার আদমপুর বাজার সংলগ্ন মণিপুরী মুসলিমদের একটি উদ্যোগ উল্লেখ করার দাবি রাখে। উল্লেখিত বাজার এলাকা ও এর পার্শ্ববর্তী জমিগুলো এক সময় মণিপুরী ও পাঙালদের মালিকানা ও দখলে ছিল। কিন্তু আর্থিক দৈন্যতার কারণে সে সব গুরুত্বপূর্ণ

জমি বিক্রি করে অনেকে ধানীজমি ক্রয় করেছে। বর্তমানে উন্নত যোযাযোগ ব্যবস্থার কারণে বাজার ও পার্শ্ববর্তী জমিগুলোর দাম উত্তরোত্তর বৃদ্ধি পাচ্ছে। বিধায় মণিপুরী সমাজের সহজ সরল ভূ-স্বামীদের নিকট থেকে বাঙালিরা ওই জমির পরিবর্তে ধানীজমি দিয়ে মণিপুরীদের ক্ষতিগ্রস্ত করছে। বিগত কয়েক বছরে এই পরিস্থিতি ক্রমশ বৃদ্ধি পেতে থাকলে এলাকার সচেতন মণিপুরী মুসলিম সম্প্রদায়ের কিছু নেতৃবৃন্দ এই প্রবণতা রোধে এগিয়ে আসেন এবং কোন মণিপুরী মুসলিম যেন অন্য সম্প্রদায়ের কাছে জমি বিক্রি করতে না পারে সে ব্যাপারে নিষেধাজ্ঞা প্রদান করেন। মণিপুরী মুসলিমদের এই উদ্যোগ একটি ক্ষুদ্র এলাকার মধ্যে সীমিত হলেও তা থেকে শিক্ষণীয় অনেক বিষয় রয়েছে। এই উদ্যোগকে আরো সংগঠিত ও সম্প্রসারণ করা যেতে পারে এবং শহরাঞ্চল ছাড়াও অন্যান্য মণিপুরী অধ্যুষিত এলাকায় নিজ নিজ এলাকার পরিবেশ পরিস্থির সাথে সামঞ্জস্য রেখে অনুরূপ আরো বিভিন্ন উদ্যোগ গ্রহণ করা যেতে পারে।

### কেস স্টাডি-৩

*গীরেন, নীরেন, ধীরেন এবং সুরেন (ছদ্ম নাম) তারা চার ভাই সিলেট শহরের একটি মণিপুরী পাড়ায় পৈত্রিক ভিটেবাড়ীতে যৌথভাবে বসবাস করে আসছে। চার ভাইয়ের সবাই বর্তমানে বিবাহিত এবং প্রত্যেকের ২/৩টি করে ছেলে মেয়ে রয়েছে। ছেলে মেয়েগুলো বর্তমানে বিভিন্ন স্কুল ও কলেজে লেখাপড়া করছে। একসময় তাদের ভিটেবাড়ীর আয়তন বেশ বড় হলেও তাদের সন্তানদের লেখাপড়া এবং পরিবার খরচ চালাতে গিয়ে অভাবে পড়ে এর কিছু অংশ ইতোমধ্যে বিক্রি করা হয়েছে। বর্তমানে যে পরিমাণ জায়গা আছে সেখানে অদূর ভবিষ্যতে তাদের ছেলে-মেয়েদের সবার একত্রে বসবাস করা সম্ভব নয়। তাই তারা সিদ্ধান্ত গ্রহণ করে তাদের এ পৈত্রিক ভিটেবাড়ী বিক্রি করে প্রাপ্ত টাকার কিছু অংশ দিয়ে শহরের একটু বাইরে স্বল্প মূল্যে কিছু জায়গা কিনে সেখানে ঘর তোলে বসবাস করার এবং জায়গা বিক্রির কিছু অংশ টাকা দিয়ে অন্যের ঋণ পরিশোধ ও পরিবার পরিচালনা করার। তারা তাদের সবার সিদ্ধান্ত মোতাবেক বর্তমানে শহরের ভিটেবাড়ী বিক্রি করে শহরের অল্প দূরে কিছু জায়গা ক্রয় করলেও এই মুহূর্তে ঘর তোলার মত পর্যাপ্ত টাকার অভাবে বাড়ী করতে না পারায় শহরে একটি ভাড়া বাসায় বসবাস করছেন। অন্যদিকে বর্তমানে তাদের জমি বিক্রির টাকাও প্রায় শেষ হবার পথে। এ মুহূর্তে নিশ্চিত করে বলা যাচ্ছে না অদূর ভবিষ্যতে তাদের ক্রয় করা জায়গাটুকুও আদৌ ধরে রাখতে পারবে কিনা।*

এখন প্রশ্ন উঠতে পারে আমরা কেন ভূমি বিক্রি করছি - এই ভূমি বিক্রির উল্লেখযোগ্য কারণ হচ্ছে ঋণগ্রস্থ। বিশেষ করে শহর এবং গ্রামে বসবাসরত প্রায় অর্ধেকের বেশি মণিপুরী পরিবার আজ বিভিন্ন সরকারী - বেসরকারী আর্থিক প্রতিষ্ঠান এবং ব্যক্তির নিকট ঋণগ্রস্থ। অনেক পরিবার চেষ্টা করেও এই ঋণের বেড়াজাল থেকে বেড়িয়ে আসতে পারছে না। উত্তরোত্তর জীবন যাত্রার ব্যয়বৃদ্ধি এবং মূদ্রাস্ফীতির কারণে প্রায় প্রতিটি মণিপুরী পরিবার আজ পরিবার পরিচালনা করতে গিয়ে হিমশিম খাচ্ছে। কারণ মণিপুরী জনগোষ্ঠীর মধ্যে যারা আজ বিভিন্ন পেশায় নিয়োজিত (হস্তশিল্প, স্বর্ণ শিল্পী, বিভিন্ন ব্যবসা প্রতিষ্ঠানের কর্মচারী, মোটর মেকানিক, ছোট খাটো সরকারী বা বেসরকারী প্রতিষ্ঠানে চাকুরী ইত্যাদি কাজ করে) তারা যে পরিমাণ অর্থ উপার্জন করছে

